নচ ॥ ৩০ ॥ বিস্ফোটকাদয়োদেহে ন বাধন্তে কদাচন। লভেৎ কৃষ্ণপদে দাস্যং ভক্তিঞ্চা-ব্যভিচারিণীম্ ॥ ৩১ ॥ জায়তে সততং সখ্যং সর্ব্বজীবগণৈঃ সহ। প্রারব্ধং ভুঞ্জতোবাপি গীতাভ্যাসরতস্য চ ॥ ৩২ ॥ স মুক্তঃ স সুখী লোকে কর্ম্মণা নোপলিপ্যতে। মহাপাপাতি-পাপানি গীতাধ্যায়ী করোতি চেৎ। ন কিঞ্চিৎ স্পৃশ্যতে তস্য নলিনীদলমম্ভসা ॥ ৩৩ ॥ অনাচারোদ্ভবং পাপমবাচ্যাদিকৃতঞ্চ যৎ। অভক্ষ্যভক্ষজং দোষমস্পৃশ্যস্পর্শজং তথা ॥ ৩৪ ॥ জ্ঞানাজ্ঞানকৃতং নিত্যমিন্দ্রিয়ৈর্জ্জনিতঞ্চ যৎ। তৎসর্ব্বং নাশমায়াতি গীতাপাঠেন তৎ-ক্ষণাৎ ॥ ৩৫ ॥ সর্ব্বত্র প্রতিভোক্তা চ প্রতিগৃহ্য চ সর্ব্বশঃ। গীতাপাঠং প্রকুর্ব্বাণোন লিপ্যেত কদাচন ॥ ৩৬ ॥ রত্নপূর্ণাং মহীং সর্ব্বাং প্রতিগৃহ্যাবিধানতঃ। গীতাপাঠেন চৈকেন শুদ্ধস্ফটিকবৎ সদা ॥ ৩৭ ॥ যস্যান্তঃকরণং নিত্যং গীতায়াং রমতে সদা। স সাগ্নিকঃ সদা জাপী ক্রিয়াবান্ স চ পণ্ডিতঃ ॥ ৩৮ ॥ দর্শনীয়ঃ স ধনবান্ স যোগী জ্ঞানবানপি। স এব যাজ্ঞিকোযাজী সর্ব্ববেদার্থদর্শকঃ ॥ ৩৯ ॥ গীতায়াঃ পুস্তকং যত্র নিত্যপাঠ্যঞ্চ বর্ত্ততে। তত্র সর্ব্বাণি তীর্থানি প্রয়াগাদীনি ভূতলে ॥ ৪০ ॥ নিবসন্তি সদা দেহে দেহশেষেঽপি সর্ব্বদা। সর্ব্বে দেবাশ্চ ঋষয়োযোগিনোদেহরক্ষকাঃ ॥ ৪১ ॥ গোপালোবালকৃষ্ণোঽপি নারদধ্রুব-

---

নরক যন্ত্রণা ভোগ করিতে হয় না। তাঁহার দেহে বিস্ফোটকাদি পীড়া দ্বারা বাধা হইতে পারে না। তিনি শ্রীকৃষ্ণপদে দাস্য লাভ করিয়া অব্যভিচারিণী ভক্তির অধিকারী হয়েন ॥ ৩০—৩১ ॥ তাদৃশ ব্যক্তির সমস্ত জীবগণের সহিত সখ্যভাব হয়। যিনি গীতাভ্যাসে নিরত, তিনি প্রারব্ধ কর্ম্মের ভোগ করিলে ও তাঁহাকেই মুক্ত ও সুখী বলা যায়। তিনি ঐহিক কর্ম্মদ্বারা সম্বদ্ধ হয়েন না। গীতাধ্যায়ী ব্যক্তি যদি প্রারব্ধ বশাৎ মহাপাপ অতি পাপাদি করিয়াও থাকেন, তথাপি পদ্মপত্রস্থ জলের ন্যায় তৎ পাপ তাঁহাকে স্পর্শ করিতে পারে না ॥ ৩২—৩৩ ॥ গীতা পাঠের দ্বারা, অনাচার-জনিত পাপ, অবাচ্য ভাষণাদি কৃত পাপ, অভক্ষ্য ভক্ষণ ও অস্পৃশ্য-স্পর্শজনিত পাপ, ইন্দ্রিয়কৃত পাপ, অধিক কি জ্ঞানাজ্ঞানকৃত যত কিছু পাপ আছে তৎসমস্তই তৎক্ষণাৎ নষ্ট হইয়া যায় ॥ ৩৪—৩৫ ॥ যে ব্যক্তি সর্ব্বত্র ভোজন এবং সর্ব্ব জাতির নিকট হইতে প্রতিগ্রহ করে। তাদৃশ মানব ও গীতা পাঠপরায়ণ হইলে কখনই তত্তৎ পাপে লিপ্ত হয় না ॥ ৩৬ ॥ কোন ব্যক্তি যদি অবিধি পূর্ব্বক রত্নপূর্ণা পৃথিবী প্রতিগ্রহ করে, তাহা হইলেও একবার গীতা পাঠ করিয়াই বিশুদ্ধ স্ফটিকের ন্যায়, বিধৌত-পাপ হইয়া থাকে ॥ ৩৭ ॥ যাঁহার অন্তঃকরণ সর্ব্বদাই গীতাতে সমাসক্ত, তিনিই নিত্য অগ্নিহোত্র, জপ ও ক্রিয়া ফলভাগী এবং তিনিই পণ্ডিত শব্দের বাচ্য ॥ ৩৮ ॥ তিনিই লোকের মধ্যে দর্শনীয়, ধনী, যোগ সম্পন্ন, জ্ঞানবান্ এবং যজ্ঞানুষ্ঠাতা, যাজক ও সর্ব্ববেদার্থ জ্ঞান সম্পন্ন বলিয়া কীর্ত্তিত হয়েন ॥ ৩৯ ॥ যে ব্যক্তি নিত্যই গীতা পাঠ করেন, তাঁহার দেহে, প্রয়াগাদি সমস্ত তীর্থই বাস করেন অর্থাৎ তাঁহার দেহ অতীব পবিত্র। তাঁহার দেহ বিনাশ পর্য্যন্ত সমস্ত দেবগণ, ঋষিগণ ও যোগিগণ তাঁহার দেহ রক্ষা করিয়া থাকেন ॥ ৪০—৪১ ॥ যে স্থানে সর্ব্বদা গীতা পাঠ হয় তথায় বালকৃষ্ণ

পার্ষদৈঃ। সহায়োজায়তে শীঘ্রং যত্র গীতা প্রবর্ত্ততে ॥ ৪২ ॥ যত্র গীতাবিচারশ্চ পঠনং পাঠনং তথা। মোদতে তত্র শ্রীকৃষ্ণোভগবান্ রাধিকাসহ ॥ ৪৩ ॥

শ্রীভগবানুবাচ।—গীতা মে হৃদয়ং পার্থ! গীতা মে সারমুত্তমম্। গীতা মে জ্ঞানমত্যুগ্রং গীতা মে জ্ঞানমব্যয়ম্ ॥ ৪৪ ॥ গীতা মে চোত্তমং স্থানং গীতা মে পরমং পদম্। গীতা মে পরমং গুহ্যং গীতা মে পরমোগুরুঃ ॥ ৪৫ ॥ গীতাশ্রয়েঽহং তিষ্ঠামি গীতা মে পরমং গৃহং। গীতাজ্ঞানং সমাশ্রিত্য ত্রিলোকং পালয়াম্যহম্ ॥ ৪৬ ॥ গীতা মে পরমা বিদ্যা ব্রহ্মরূপা ন সংশয়ঃ। অর্দ্ধমাত্রা পরা নিত্যমনির্ব্বাচ্যপদাত্মিকা ॥ ৪৭ ॥ গীতানামানি বক্ষ্যামি গুহ্যানি শৃণু পাণ্ডব!। কীর্ত্তনাৎ সর্ব্বপাপানি বিলয়ং যান্তি তৎক্ষণাৎ ॥ ৪৮ ॥ গঙ্গা গীতা চ সাবিত্রী সীতা সত্যা পতিব্রতা। ব্রহ্মাবলির্ব্রহ্মবিদ্যা ত্রিসন্ধ্যা মুক্তিগেহিনী ॥ ৪৯ ॥ অর্দ্ধমাত্রা চিদানন্দা ভবঘ্নী ভ্রান্তিনাশিনী। বেদত্রয়ী পরানন্দা তত্ত্বার্থজ্ঞানমঞ্জরী ॥ ৫০ ॥ ইত্যেতানি জপেন্নিত্যং নরোনিশ্চলমানসঃ। জ্ঞানসিদ্ধিং লভেন্নিত্যং তথান্তে পরমং পদং ॥ ৫১ ॥ পাঠেঽসমর্থঃ সম্পূর্ণে তদর্দ্ধপাঠমাচরেৎ। তদা গোদানজং পুণ্যং লভতে নাত্র সংশয়ঃ ॥ ৫২ ॥ ত্রিভাগং পঠমানস্তু সোমযাগফলং লভেৎ। ষড়ংশং জপমানস্তু গঙ্গাস্নানফলং লভেৎ ॥ ৫৩ ॥ তথাধ্যায়দ্বয়ং নিত্যং পঠমানোনিরন্তরম্।

---

গোপাল নারদ ধ্রুব প্রভৃতি পারিষদ্গণ সহ অবস্থিতি করেন ॥ ৪২ ॥ যেখানে গীতা শাস্ত্রের বিচার, অধ্যয়ন, অধ্যাপনা হয়, সেই স্থানে ভগবান্ শ্রীকৃষ্ণ রাধিকার সহিত প্রমুদিত হইয়া অবস্থিতি করেন ॥ ৪৩ ॥

ভগবান্ শ্রীকৃষ্ণ বলিয়াছেন,—হে অর্জ্জুন! গীতাই আমার হৃদয়, গীতাই আমার পরম সার বস্তু, গীতাই আমার অত্যুগ্র জ্ঞান প্রকাশক এবং গীতাই আমার অব্যয় জ্ঞানপ্রদ ॥ ৪৪ ॥ গীতাই আমার উৎকৃষ্ট স্থান, গীতাই আমার পরম অবস্থার প্রকাশক। গীতাই আমার অতীব গুহ্য বস্তু এবং গীতাই আমার গুরুস্থানীয় ॥ ৪৫ ॥ তাই আমার পরম গৃহস্বরূপ, এই গীতা আশ্রয় করিয়াই আমি অবস্থিতি করি এবং গীতা জ্ঞানের সমাশ্রয় করিয়াই ত্রিলোকের পালন কার্য্য করিয়া থাকি ॥ ৪৬ ॥ গীতাই আমার ব্রহ্মরূপা, অর্দ্ধমাত্রাস্বরূপা, অনির্ব্বাচ্য পদাত্মিকা পরমা বিদ্যা ॥ ৪৭ ॥ হে পাণ্ডব! গুহ্য গীতা নামাবলী তোমার নিকট বলিতেছি, শ্রবণ কর। এই গীতা নামাবলীর কীর্ত্তন করিলে তৎক্ষণাৎ সর্ব্ব পাপ বিনষ্ট হয় ॥ ৪৮ ॥ গঙ্গা, গীতা, সাবিত্রী, সীতা, সত্যা, পতিব্রতা, ব্রহ্মাবলি, ব্রহ্মবিদ্যা, ত্রিসন্ধ্যা, মুক্তিগেহিনী, অর্দ্ধমাত্রাত্মিকা, নন্দা, ভবঘ্নী, ভ্রান্তিনাশিনী, বেদত্রয়ী, পরানন্দা এবং তত্ত্বজ্ঞানমঞ্জরী, এই কয়েকটী গীতা নাম। যে মানব নিশ্চল চিত্তে নিত্য এই নামাবলী জপ করে, সেই জ্ঞান সিদ্ধিলাভ করিয়া অন্তে পরমপদ প্রাপ্ত হয় ॥ ৪৯—৫১ ॥ যিনি সম্পূর্ণ গীতা পাঠে অসমর্থ তিনি অর্দ্ধ পাঠ করিবেন, তাহাতেই গোদান জনিত পুণ্য লাভ হইবে, ইহাতে সংশয় নাই ॥ ৫২ ॥ যে ব্যক্তি গীতার ত্রিভাগ পাঠ করিবেন তিনি সোম যাগের ফললাভ করিয়া থাকেন, যিনি গীতার ষড়্ভাগ পাঠ করেন, তিনি গঙ্গাস্নান ফল লাভ করেন ॥ ৫৩ ॥ যে ব্যক্তি

ইন্দ্রলোকমবাপ্নোতি কল্পমেকং বসেদ্ধ্রুবম্ ॥ ৫৪ ॥ একমধ্যায়কং নিত্যং পঠতে ভক্তি-সংযুতঃ। রুদ্রলোকমবাপ্নোতি গণোভূত্বা বসেচ্চিরম্ ॥ ৫৫ ॥ অধ্যায়ার্দ্ধঞ্চ পাদস্বা নিত্যং যঃ পঠতে জনঃ। প্রাপ্নোতি রবিলোকং স মন্বন্তরং সমাঃ শতম্ ॥ ৫৬ ॥ গীতায়াঃ শ্লোক-দশকং সপ্তপঞ্চচতুষ্টয়ম্। ত্রিদ্ব্যেকমেকমর্দ্ধং বা শ্লোকানাং যঃ পঠেন্নরঃ। চন্দ্রলোকম-বাপ্নোতি বর্ষাণাময়ুতন্তথা ॥ ৫৭ ॥ গীতার্থমেকপাদঞ্চ শ্লোকমধ্যায়মেব চ। স্মরংস্ত্যক্ত্বা জনোদেহং প্রয়াতি পরমং পদং ॥ ৫৮॥ গীতার্থমপি পাঠং বা শৃণুয়াদন্তকালতঃ। মহাপাতক-যুক্তোহপি মুক্তিভাগী ভবেজ্জনঃ ॥ ৫৯ ॥ গীতাপুস্তকসংযুক্তঃ প্রাণাংস্ত্যক্ত্বা প্রযাতি যঃ। স বৈকুণ্ঠমবাপ্নোতি বিষ্ণুনা সহ মোদতে ॥ ৬০ ॥ গীতাধ্যায়সমাযুক্তোমৃতোমানুষতাং ব্রজেৎ। গীতাভ্যাসং পুনঃ কৃত্বা লভতে মুক্তিমুত্তমাম্ ॥ ৬১ ॥ গীতেত্যুচ্চারসংযুক্তো-ম্রিয়মাণোগতিং লভেৎ ॥ ৬২ ॥ যদ্যৎ কর্ম্ম চ সর্ব্বত্র গীতাপাঠপ্রকীর্ত্তিমৎ। তত্তৎ কর্ম্ম-চ নির্দ্দোষং ভূত্বা পূর্ণত্বমাপ্নুয়াৎ ॥ ৬৩ ॥ পিতৄনুদ্দিশ্য যঃ শ্রাদ্ধে গীতাপাঠং করোতি হি। সন্তুষ্টাঃ পিতরস্তস্য নিরয়াদ্যান্তি স্বর্গতিম্ ॥ ৬৪ ॥ গীতাপাঠেন সন্তুষ্টাঃ পিতরঃ শ্রাদ্ধ-তর্পিতাঃ। পিতৃলোকং প্রয়ান্ত্যেব পুত্রাশীর্ব্বাদতৎপরাঃ ॥ ৬৫ ॥ গীতাপুস্তকদানঞ্চ ধেনু-

গীতার অধ্যায়দ্বয় প্রত্যহ পাঠ করেন তিনি ইন্দ্রলোক লাভ করিয়া এক কল্পকাল পর্য্যন্ত সেখানে বাস করেন ইহা নিশ্চয় ॥ ৫৪ ॥ যে ভক্তিযুক্ত হইয়া প্রত্যহ গীতার এক অধ্যায় পাঠ করেন তিনি রুদ্রলোক লাভানন্তর তথায় গণত্ব প্রাপ্ত হইয়া চিরকাল বাস করেন ॥ ৫৫ ॥ যিনি গীতার অধ্যায়ার্দ্ধ বা একপাদ নিত্য পাঠ করেন তিনি শত মন্বন্তর পর্য্যন্ত রবিলোকে বাস করেন ॥ ৫৬ ॥ যে গীতার দশ শ্লোক, সাত শ্লোক, পাঁচ শ্লোক, চারি শ্লোক, তিন শ্লোক, দুই শ্লোক, এক শ্লোক বা অর্দ্ধ শ্লোক পাঠ করেন তিনি চন্দ্রলোক লাভ করিয়া দশ হাজার বর্ষ পর্য্যন্ত তথায় বাস করেন ॥ ৫৭ ॥ যে গীতার্থ, বা গীতার শ্লোক চতুর্থাংশ, এক শ্লোক বা এক অধ্যায় স্মরণ করিয়া দেহ ত্যাগ করেন, তিনি পরম পদলাভ করিয়া থাকেন ॥ ৫৮ ॥ অন্তকালে, গীতার্থ শ্রবণ বা গীতা পাঠ শ্রবণ করিলে মহাপাতকযুক্ত ব্যক্তি ও মুক্তিভাগী হয় ॥ ৫৯ ॥ যে গীতা পুস্তক সংযুক্ত থাকিয়া প্রাণ পরিত্যাগ করে, সেই ব্যক্তি বৈকুণ্ঠধাম প্রাপ্ত হইয়া বিষ্ণুর সহিত পরমানন্দে বাস করে ॥ ৬০ ॥ গীতার এক অধ্যায় সমাযুক্ত হইয়া মৃত ব্যক্তি মনুষ্যত্ব লাভ করিয়া পুনরায় গীতাভ্যাস করতঃ উত্তম মুক্তি লাভ করে ॥ ৬১ ॥ গীতা এই বাক্য উচ্চারণ পূর্ব্বক মৃত মানব সদ্গতি লাভ করে। গীতা পাঠ পূর্ব্বক যে যে কর্ম্ম আরব্ধ হয়, সেই সেই কর্ম্ম নির্দ্দোষরূপে পরিপূর্ণ হয় ॥ ৬২ ॥ যে, পিতার উদ্দেশে শ্রাদ্ধ ক্রিয়ায় গীতাপাঠ করে, তাহার পিতৃগণ আনন্দিত ভাবে নরক হইতে স্বর্গগতি লাভ করেন ॥ ৬৩ ॥ পিতৃগণ গীতাপাঠ দ্বারা সন্তুষ্ট হইয়া শ্রাদ্ধে তৃপ্তি-লাভ পূর্ব্বক পুত্রগণের প্রতি আশীর্ব্বাদ করতঃ পিতৃলোক প্রাপ্ত হয়েন ॥ ৬৪ ॥ ধেনুপুচ্ছযুক্ত করিয়া গীতা পুস্তক দান করিলে তদ্দিনেই সেই মানব কৃতার্থ হয় ॥ ৬৫ ॥ যে মানব স্বর্ণযুক্ত গীতা পুস্তক বিদ্বান্ ব্রাহ্মণকে প্রদান করেন তিনি

পুচ্ছসমন্বিতম্। কৃত্বা চ তদ্দিনে সম্যক্ কৃতার্থো জায়তে জনঃ॥ ৬৬॥ পুস্তকং হেম-সংযুক্তং গীতায়াঃ প্রকরোতি যঃ। দত্ত্বা বিপ্রায় বিদুষে জায়তে ন পুনর্ভবং॥ ৬৭॥ শতপুস্তকদানঞ্চ গীতায়াঃ প্রকরোতি যঃ। স যাতি ব্রহ্মসদনং পুনরাবৃত্তিদুর্লভম্॥ ৬৮॥ গীতাদানপ্রভাবেন সপ্তকল্পা মতাঃ সমাঃ। বিষ্ণুলোকমবাপ্যান্তে বিষ্ণুনা সহ মোদতে॥ ৬৯॥ সম্যক্ শ্রুত্বা চ গীতার্থং পুস্তকং যঃ প্রদাপয়েৎ। তস্মৈ প্রীতঃ শ্রীভগবান্ দদাতি মানসে-প্সিতম্॥ ৭০॥ দেহং মানুষমাশ্রিত্য চাতুর্ব্বর্ণ্যেষু ভারত। ন শৃণোতি ন পঠতি গীতাম-মৃতরূপিণীম্। হস্তাত্ত্যক্ত্বামৃতং প্রাপ্তং স নরোবিষমশ্নুতে॥ ৭১॥ জনঃ সংসারদুঃখার্ত্তো-গীতাজ্ঞানং সমালভেৎ। পীত্বা গীতামৃতং লোকে লব্ধ্বা ভক্তিং সুখী ভবেৎ॥ ৭২॥ গীতামাশ্রিত্য বহবো ভূভুজো জনকাদয়ঃ। নির্ধূতকল্মষা লোকে গতাস্তে পরমং পদম্॥ ৭৩॥ গীতাসু ন বিশেষোঽস্তি জনেষূচ্চারকেষু চ। জ্ঞানেষ্বেব সমগ্রেষু সমা ব্রহ্ম-স্বরূপিণী॥ ৭৪॥ যোঽভিমানেন গর্ব্বেণ গীতানিন্দাং করোতি চ। স যেতি নরকং ঘোরং যাবদাহূতসংপ্লবম্॥ ৭৫॥ অহঙ্কারেণ মূঢ়াত্মা গীতার্থং নৈব মন্যতে। কুম্ভীপাকেষু পচ্যেত যাবৎ কল্পক্ষয়োভবেৎ॥ ৭৬॥ গীতার্থং বাচ্যমানং যোন শৃণোতি সমীপতঃ। স-শূকরভবাং যোনিমনেকামধিগচ্ছতি॥ ৭৭॥ চৌর্য্যং কৃত্বা চ গীতায়াঃ পুস্তকং যঃ সমানয়েৎ। ন তস্য সফলং কিঞ্চিৎ পঠনঞ্চ বৃথা ভবেৎ॥ ৭৮॥ যঃ শ্রুত্বা নৈব গীতার্থং

---

পুনর্জ্জন্ম লাভ করেন না॥ ৬৭॥ যে ব্যক্তি শত গীতা পুস্তক দান করেন তিনি পুনরাবৃত্তিরহিত ব্রহ্মলোক প্রাপ্ত হয়েন॥ ৬৮॥ যিনি গীতা দান করেন তিনি তদ্দানজনিত ফল প্রভাবে সপ্ত-কল্প পর্য্যন্ত বিষ্ণুলোক লাভ করতঃ বিষ্ণুর সহিত আনন্দে বাস করেন॥ ৬৯॥ যিনি গীতার্থ সম্যক্ অবধারণ করিয়া গীতা পুস্তক দান করেন, তাঁহার প্রতি ভগবান্ প্রীত হইয়া তাহার অভীষ্ট প্রদান করেন॥ ৭০॥ ভারত অর্জ্জুন! যে ব্যক্তি, চতুর্ব্বর্ণের মধ্যে যে কোন মনুষ্য দেহ লাভ করিয়া অমৃতরূপিণী গীতার পাঠ বা শ্রবণ না করে, সেই মানব হস্তস্থ অমৃত পরিত্যাগ পূর্ব্বক বিষপান করে॥ ৭১॥ সংসার-দুঃখার্ত্ত মানব গীতাজ্ঞান লাভ করিবে, গীতামৃত পান করিয়া ভক্তিলাভ করিতে পারিলেই মানব সুখী হয়॥ ৭২॥ জনকাদি বহু ভূপালগণ গীতা আশ্রয় করিয়া লোকে নিষ্পাপ হইয়া পরমপদ লাভ করিয়াছেন॥ ৭৩॥ যাঁহারা গীতা উচ্চারণ করেন বা যাঁহারা গীতার সমগ্র জ্ঞান লাভ করেন, গীতা তৎ সমস্তের সম্বন্ধেই পরমব্রহ্মস্বরূপিণী অর্থাৎ পরম ব্রহ্মভাব আবির্ভাব করিয়া দিয়া থাকেন॥ ৭৪॥ যে অহংজ্ঞানে বিমুগ্ধ হইয়া গর্ব্ব সহকারে গীতার নিন্দা করে, সে মহাপ্রলয় পর্য্যন্ত ঘোর নরকে বাস করিয়া থাকে॥ ৭৫॥ যে অহঙ্কারে মুগ্ধ হইয়া গীতার্থের অবধান না করে, সে কল্পক্ষয় পর্য্যন্ত কুম্ভীপাক নরকে যাতনা পায়॥ ৭৬॥ যে, নিকটে গীতা পাঠ হইলেও তাহা শ্রবণ না করে, সে অনেকবার শূকর যোনি প্রাপ্ত হয়॥ ৭৭॥ যে চুরি করিয়া গীতা পুস্তক আনয়ন করতঃ পাঠ করে, তাহার পাঠাদি কিছুই সফল হয় না, সমস্তই বৃথা হয়॥ ৭৮॥ যে গীতা

মোদতে পরমার্থতঃ। নৈব তস্য ফলং লোকে প্রমত্তস্য যথা শ্রমঃ ॥৭৯॥ গীতাং শ্রুত্বা হিরণ্যঞ্চ ভোজ্যং পট্টাম্বরং তথা। নিবেদয়েৎ প্রদানার্থং প্রীতয়ে পরমাত্মনঃ ॥ ৮০ ॥ বাচকং পূজয়েদ্ভক্ত্যা দ্রব্যবস্ত্রাদ্যুপস্করৈঃ। অনেকৈর্বহুধা প্রীত্যা তুষ্যতাং ভগবান্ হরিঃ ॥ ৮১ ॥ মাহাত্ম্যমেতদ্গীতায়াঃ কৃষ্ণপ্রোক্তং পুরাতনম্। গীতান্তে পঠতে যস্তু যথোক্তফলভাগ্ ভবেৎ ॥ ৮২ ॥ গীতায়াঃ পঠনং কৃত্বা মাহাত্ম্যং নৈব যঃ পঠেৎ। বৃথা পাঠফলং তস্য শ্রম এব উদাহৃতঃ ॥ ৮৩ ॥ এতন্মাহাত্ম্যসংযুক্তং গীতাপাঠং করোতি যঃ। শ্রদ্ধয়া যঃ শৃণোত্যেব পরমাং গতিমাপ্নুয়াৎ ॥ ৮৪ ॥ শ্রুত্বা গীতামর্থযুক্তাং মাহাত্ম্যং যঃ শৃণোতি চ। তস্য পুণ্যফলং লোকে ভবেৎ সর্ব্বসুখাবহম্ ॥ ৮৫ ॥

ইতি শ্রীবৈষ্ণবীয়তন্ত্রসারে শ্রীমদ্ভগবদ্গীতা-মাহাত্ম্যং সমাপ্তম্ ॥

---

শ্রবণ না করিয়া আনন্দে কালাতিপাত করে, প্রমত্ত ব্যক্তির পরিশ্রমের ন্যায় তাহার কোন ফলই হয় না ॥ ৭৯ ॥ গীতা শ্রবণ করিয়া স্বর্ণ, ভোজ্য, পট্টবস্ত্র এই সমস্ত পরমাত্মার প্রীত্যর্থে নিবেদন করিবে ॥ ৮০ ॥ বহু বস্ত্রাদি উপকরণ দ্বারা ভক্তিপূর্ব্বক প্রীতি সহকারে গীতা পুস্তকের পূজা করিবে, তাহা করিলে ভগবান্ হরি সন্তুষ্ট হইয়া থাকেন ॥ ৮১ ॥ শ্রীকৃষ্ণ-প্রোক্ত এই গীতা মাহাত্ম্য গীতা পাঠান্তে যে ব্যক্তি পাঠ করেন, তিনি গীতা পাঠের যথোক্ত ফলভাগী হইয়া থাকেন ॥ ৮২ ॥ যে ব্যক্তি গীতা পাঠ করিয়া তদীয় মাহাত্ম্য পাঠ না করে, তাহার পাঠ ফল হয় না, বৃথা শ্রম করা হয় ॥ ৮৩ ॥ যে এই মাহাত্ম্য সহ গীতা পাঠ করে এবং যে শ্রদ্ধা সহকারে শ্রবণ করে, সে পরমা গতি লাভ করে ॥ ৮৪ ॥ যে অর্থাববোধ সহকারে গীতা ও তন্মাহাত্ম্য শ্রবণ করে, তাহার পুণ্যফল লোকে সর্ব্বসুখাবহ হয় ॥ ৮৫ ॥

শ্রীমদ্ভগবদ্গীতামাহাত্ম্যের বঙ্গানুবাদ সমাপ্ত ॥